কলেজস্কোয়ার কর্ণওয়ালিসস্কোয়ার ও কর্জ্জনপার্কে আছি, চাঁদনীতে নাই—কালীশীলের বাজারে আছি, হেমিল্‌টনের বাড়ী নাই—কুক কেলভীর দোকানে আছি, স্মিথের বাথগেটের বাড়ী নাই—স্কট টমসন বা ক্রীষ্ট্যাল আইস কোম্পানীতে আছি, উইলসনের হোটেলে নাই—কেলনার কোম্পানীর কাছে আছি। থ্যাকারের পুস্তকালয়ে, ডোয়ারকিন্‌সনের ঘরে, ম্যাকেঞ্জি লায়ালের নীলামে, ম্যাকিনন ম্যাকেঞ্জির বাড়ী আমার গতিবিধি আছে।

---

## জীবিকা।

জীবিকা অর্জ্জন করিতে হইলে আমাকে চাইই। কৃষিকার্য্যে ক্ষেত্রকর্ষণে কৃষককৃষাণে আমি, বণিকের ক্রয়-বিক্রয়ে, ট্রেডমার্কে, জাঁকোড়ে কেনায়, হকারের (hawker) ঝাঁকায় ও হাঁকডাকে আমি; ঢেঁকিকুলো মাকুটেকো হইতে কল কারখানা দোকান কারবার কুঠী

কন্‌সার্ন ফ্যাক্টরী কোম্পানী পর্য্যন্ত সকলই আমার কীর্ত্তি। বঙ্গলক্ষ্মী কৃষ্ণ রামকৃষ্ণ কল্যাণ প্রভৃতি মিলের সূক্ষ্ম কার্পাসবস্ত্র ও কাণপুর ক্যানানোর প্রভৃতি স্থানের কলে প্রস্তুত জামার কাপড় আমারই কৃতিত্বের পরিচায়ক। ক্যালিকো ও ক্রেপ আমারই কীর্ত্তিকেতন। কলকাঠি কলকব্জা কপিকল মাপকাঠি আমিই গড়াই, কলের কুলী আমিই খাটাই, পাটকোষ্টা আমিই কাটাই, ঠিকাদার কন্‌ট্রাক্টর নক্সা আমিই যোটাই, পব্লিক্ ওয়ার্কস্ কষ্টমস্‌হাউস্ কুংঘাট লোকো আফিস্ আমিই বসাই।

হাকিম উকীল মোক্তার কৌনসুলী এড্‌ভোকেট্ মক্কেল, কাননগু পেশকার কেরাণী শিক্ষানবীশ নকলনবীশ, সকলেই আমার অনুগ্রহাকাঙ্ক্ষী। হাইকোর্টে, স্মলকজকোর্টে, করোনারের কোর্টে, কালেক্টারী কাছারীতে, চৌকী মহকুমায়, এলাকায়, হাকিমের হুকুমে, মোকর্দ্দমা বা কেসে,ক্রস্ করায়, একরার বা স্বীকারোক্তিতে, ডিক্ল্যারেশানে, ক্লেমে, ফোরক্লোজে, কবুল জবাবে, কৈফিয়তে, চুক্তি কনট্রাক্ট বা কড়ারে, কিস্তিবন্দীতে, বকলমে বা স্বকলমে

স্বাক্ষরে, মুচলেখায়, উৎকোচে, সাক্ষীতে, কমিশনে সাক্ষ্যে, ডিক্রীজারীতে, ক্রোকে, বেকস্থর খালাসে, কোতে, কাঠগড়ায়, হাতকড়িতে, চাবুকে, কঠিন পরিশ্রম সহ কারাদণ্ডে, ফাটকে আটকে, ফাঁসী-কাঠে লটকানয়, আমাকে পাইবে। আমি উইলে নাই কডিসিলে আছি, উত্তরাধিকারীতে নাই একজিকিউটরে আছি, রেগুলেশ্যানে নাই এক্টকোডে আছি, আইনে নাই কানুনে আছি, ধারায় নাই সেকশ্যানে আছি, মঞ্জুরে নাই নাকচে আছি, জজ মেজেষ্টারে নাই কালেক্টারে কমিশনরে আছি। হাইকোর্টে অনুকূল মুখো ও দ্বারকানাথ মিত্র বিচারকদ্বয় আমার মুখ রাখিয়াছেন, স্যার বার্ণেস্ পীকক হইতে স্যার লরেন্স জেক্কিন্‌স্ পর্য্যন্ত সাহেব প্রাড্‌বিবাকগণও আমার ক্লেম পাকা করিয়া দিয়াছেন।

শান্তিরক্ষক পুলিশের কোতোয়ালীতে আমাকে পাইবে। সেকালের কোটাল, একালের ইন্‌স্‌পেক্টার কনষ্টেবল আমার অধীন, চৌকীদারের ত কথাই নাই। ডাকাতে, অকুস্থানে, সেনাক্ত করায়ও আমি।

মহাজনের রোকা রোকড় মোকরর রোকশোধ মোকাবিলা, বিলাতবাকী, কুর্চ্চিনামা, কেফায়েত, ক্ষতি বা লোকসান, কর্জ্জ, বন্ধকী, কস্ত খত পত্রমিদং কার্য্যঞ্চাগে, সর্ব্বকর্ম্মে আমি।

জমিদারের পাইক বরকন্দাজ কারপরদাজ বকসী কারকুন আমিই নিযুক্ত করি, চাকরান ও কোরফা প্রজার আমিই পত্তন করি, ধরপাকড়ে পলাতক প্রজাও আমার কঠোরতায় ঘটে! থাকবন্দী, একন্দাজ, শিকস্তিপয়স্তি, কায়েমী স্বত্ব, কর্ণওয়ালীশের কীর্ত্তি, তালুকমুলুক মালিক সরিক, সর্ব্বত্রেই আমি। কোট-কোবালা কবুলিয়ত তমঃশুক কড়চা কবচ বাকী বকেয়া নিকাশ প্রকাশ নিষ্কর পথকর পব্লিক ওয়ার্কস্ সবই আমার কারসাজি।

লোক্যাল বোর্ড, ডিষ্ট্রীক্ট বোর্ড, কোঅপারেটিভ ক্রেডিট সোসাইটি, মিউনিসিপাল করপোরেশন, সেক্রে-টারী, একৃচুয়ারী, কেশিয়ার, সভ্যতার এ সকল অঙ্গেই আমি বিরাজ করিতেছি। কন্‌গ্রেস কন্‌ফারেন্স কন্-ভেন্‌শ্যান কমিটি আমিই বসাই, বয়কট পিকেটিং

করিতে আমিই শাসাই, কমিশন আমিই যোগাই, ক্যানভ্যাসার আমিই যোটাই, কন্‌ডোলেন্স কন্‌গ্রেচ্যুলেশান আমিই পাঠাই; প্রোক্ল্যামেশান ডিক্ল্যারেশন আমিই রটাই, কন্‌ষ্টিটিউশ্যানাল এজিটেশ্যান আমিই ঘটাই। ক্যাপিট্যালের ম্যাক্সে আমি, র‍্যামজে ম্যাক-ডোন্যাল্ডে আমি, কেয়ার হার্ডিতে আমি, তিলকেও আমি।

---

## যুদ্ধ।

যুদ্ধের কাণ্ডেও আমি কম যাই না। কেল্লা বারিক ক্যাণ্টনমেণ্ট কমিসেরিয়াটে কুচকাওয়াজে পদাতিকে পতাকায় স্কন্ধাবারে আমি আছি, ক্যাপ্টেন কর্ণেল এডিকং আমার হাতধরা, কিচনার ক্রীগ ক্রুজ্ঞি কমারফ বরনেকাফ মলটকে জেলিকো ব্লেক্ ড্রেক্ ক্রমওয়েল আমার নিতান্ত অন্তরঙ্গ। কামান বন্দুক ক্যাপ কার্ত্তুজে আমি কিরিচ কুক্রীতে আমি, নালীকাস্ত্রে আমি, কোদণ্ডকার্ম্মুককঙ্কপাণে আমি, কঞ্চুক কিরীট কটক

কেয়ূর কুণ্ডল কটিবন্ধে আমি, ক্ষত্রিয়ের হুঙ্কার-টঙ্কারেও আমি। কোম্যাগ্যাটামারুর নানা কথা আমিই রটাই, কোকাস্-কীলিংএর কাছে এম্‌ডেন আমিই ফাটাই।

---

## চিকিৎসা।

আবার কেবল সংহারকার্য্য আমার ব্যবসায় নহে, জীবনরক্ষাকল্পে চিকিৎসাকার্য্যও আমার ক্ষমতার অতিরিক্ত নহে। বৈদ্যক-শাস্ত্রে চরক তাহার প্রকৃষ্ট সাক্ষী। আমারই কৃপায় উক্ত শাস্ত্রে কৃতবিদ্য ব্যক্তি কবিরাজ নামে পরিচিত! আমি বায়ুপিত্তে নাই, কিন্তু কফে আছি। আবার আমারই প্রকোপে বাতপিত্ত ক্রূর হয় এবং বিকার ও সান্নিপাতিক ঘটে। কুষ্ঠ কোষ্ঠবদ্ধ আমরক্ত, রক্তপিত্ত বিস্ফোটক প্রভৃতি কুৎসিত রোগ, বাধক সূতিকা ঠোন্‌কা প্রভৃতি স্ত্রীরোগ, তড়কা ধনুষ্টঙ্কার কৃমি যকৃৎ প্রভৃতি বালরোগ, যক্ষ্মা, ক্ষয়কাস, ক্ষত, পক্ষাঘাত, কম্পজ্বর, কালাজ্বর, আধ-

কপালে, দাঁতকপাটী, কাঁওল, কুম্‌রি, ফিকবেদনা, বাতিক, চুলকানি প্রভৃতি রকমারী রোগ, সবই আমার কারসাজি। আমিই অশোক, বাসক, ঘৃতকুমারী, কন্টিকারি, কুরচি, কুকসিমে, কালমিঘে, ওলটকম্বল প্রভৃতি হইতে ঔষধ প্রস্তুত করাই, বটিকা মোদক বা মোড়কে চূর্ণ ঔষধ দেওয়াই, কঠিন রোগে কস্তুরি মকরধ্বজ সূচিকাভরণ কুঁচলে বিষ খাওয়াই। পুটপাক আমারই গুণে ঔষধ প্রস্তুত করার প্রকৃষ্ট প্রণালী।

কেবল কবিরাজ কেন, ডাক্তার কম্পাউণ্ডার হকিম অবধৌতিক চিকিৎসক সকলেই আমার কৃপাভিখারী। আবার আমি ফাঁক পাইলে টোট্‌কা ঝাড়ফুক তুকতাকও চালাই। হোমিওপ্যাথিক ও বায়োকেমিক চিকিৎসায় আমিই শেষ রক্ষা করি। অক্সিপ্যাথির পথেও আমি চলি। টনিক, মিক্‌শ্চার, এম্‌ব্রোকেশান, ক্যাপসুল, ক্যাম্ফর-কেক আমিই যোগাই। স্মলপক্‌স্‌-নিবারণে ভ্যাক্‌সিনেশন বা টিকা, কলেরায় ক্যাম্‌ফর, চুলকুনিতে কিউটিকিউরা বা কার্ব্বলিক সাবান, কাটাকাটির কাযে ক্লোরোফর্ম্ম—আমারই ব্যবস্থা। ব্রন্‌কাইটিস্‌, ক্রুপ,

কলিক, কার্ব্বঙ্কল, ক্যান্সার, কলেরা, স্মলপক্স সবই আমার কার্য্য। আধুনিক রোগতত্ত্বে মশক, মূষিক, মক্ষিকা ও ধূলিকণার রোগসঞ্চারক্ষমতা আমারই আবিষ্কার। ক্ষেপা কুকুরের কামড়ে জলাতঙ্ক-নিবারণের জন্য ক্ষতস্থানে লোহাপোড়ার বদলে কষ্টিক লাগান ও সাবেক গোঁদলপাড়ার পরিবর্ত্তে কশৌলি পাঠান আমারই কর্ত্তৃক। এপিডেমিক এন্‌ডেমিক স্পোরেডিক ক্রনিক প্রভৃতি রকম রকম রোগ-সঞ্চার, এসেপ্‌টিক এন্টিসেপ্টিক উভয় প্রকার চিকিৎসা, ষ্টেথোস্কোপ দিয়া বুকপরীক্ষা, ক্লিনিক্যাল থার্ম্মোমিটার দিয়া তাপপরীক্ষা, ফার্ম্মাকোপিয়া ও মেটিরিয়া মেডিকা অনুসারে প্রেস্‌ক্রিপশ্যান, পকেটকেসে অস্ত্রসংগ্রহ, সবই আমার যোগসাযোগে। সিন্‌কোনা কুইনিন ক্যাস্‌ক্যারা ক্যাষ্টর অয়েলের গুণ গাহিবার সময় আমার কথা কহিও। এলোপ্যাথিক—লাইকার, হাইড্রোস্যানিক হাইড্রোক্লোরিকে, ষ্ট্রীকনিয়া ক্যান্থারাইডিস ক্লোরোডাইন ক্যাজিপুটি অয়েলে, হোমিওপ্যাথিক—একোনাইট ইপিকাক ক্যামোমিলা মারকিউরিয়াস্‌ করোসিভাসে আমি অজস্র

পরিমাণে আছি। কাহিল লোকের পথ্য ক্যাসাভা, ট্যাপিওকা, (কে সি বসুর) বিস্কুট, বল্‌কা দুধের ভিতরেও আমি।

হোমরাচোমরা ডাক্তার সকলেই আমার হাতধরা। তা' ম্যাকনামারা ম্যাকোনেল ম্যাক্‌লাউড কোট্‌স্‌ ক্রম্বি লুকিস ক্যালভার্টই বল, আর কে ডি ঘোষ কে পি গুপ্ত, ডাক্তার সরকার বা ডাক্তার সর্ব্বাধিকারী, গুডীব সূর্য্যকুমার চক্রবর্ত্তী, সূর্য্যকুমার সর্ব্বাধিকারী, এস কে মল্লিক কেদার দাস কালী বাগচি প্রাণকৃষ্ণ আচার্য্য অক্ষয় দত্ত চন্দ্রশেখর কালীই বল।

---

# শিক্ষা।

যাক্, আর অধিক বিদ্যা না চট্‌কাইয়া আমি মুক্ত-কণ্ঠে বলিতে পারি যে শিক্ষার কোন দিকেই আমি কোণঠেসা নহি। মূর্খের চূড়ান্ত গালি 'ক' অক্ষর গোমাংস। ক খ শেখায়, কাকের ছা বকের ছা লেখায়, কোদালে ক বা আঁকুরে ক, কাঁকে কলসী ঝ, ইত্যাদি অক্ষর-পরিচয়ে, কএ করাত ইত্যাদি সঙ্কেতে, আমারই শরণ লইতে হয়। কলাপাতায় লেখা, মক্স করা, কলমের কচ কাটা, কসি টানায় আমি ; আবার কাগজে লেখা (ক্রীমলেড ফুলস্‌ক্যাপ হইলে ত কথাই নাই), কপিবুকের অনুকরণে লেখা, কার্ব্বন কাগজে নকল বা কাপি করা, কমা কোলন সেমিকোলন কোটেশন-মার্ক লাগান, বুককীপিং, ডকেটিং, সবই আমার কল্যাণে। কেরাণীর কাণে কলম আমার কৃপায়। কালী কলম কাগজ—আমি না হইলে কোনটিই পাও না। প্রাথমিক শিক্ষায়, শিশুশিক্ষায় ও শিশুবোধকে, দাতাকর্ণ গুরুদক্ষিণা কলঙ্কভঞ্জন ও

চাণক্যশ্লোকে আমি, মুসলমানের মুক্তাবে আমি, নোক্তায় আমি। স্কুল কামাই করিলেও আমাকে এড়াইতে পারিবে না। ঠেকে শেখাতেও আমাকে চোখে ঠেকিবে।

শিক্ষক, পরীক্ষক, পরিদর্শক, অধ্যক্ষ, অধ্যাপক, পাঠক ( Reader ! ), কেহই আমার কাছে নিমক-হারামি করেন না। শিক্ষা ও পরীক্ষায় আমি, প্র্যাকৃটি-ক্যালে ও মৌখিকে আমি, ক্ল্যাস সেক্‌শ্যান কম্‌বিনে-শ্যানে আমি, কারিকিউলামে কোর্সে আমি, ক্যালেণ্ডারে আমি, কী ক্র্যাম ক্রীব (Crib) ও 'কোশ্চেনে' আমি, নোট টোকা কণ্ঠস্থ করায় আমি। স্কুল কলেজ একা-ডেমিতে আমি, ক্লাব কমন-রুমে আমি, ঋষিকুল গুরু-কুলে আমি। ভেকেশ্যানেও আমি, কন্‌ভোকেশ্যানেও আমি। সিণ্ডিকেট ফ্যাকল্টীতে আমি, স্কলারশিপ পারিতোষিক পুরস্কার পদক কেয়ূরে আমি। আমিই শেক্‌স্‌পীয়র বেকন বার্ক কূপর কোলরিজ স্কট কীট্‌স্‌ ডিক্‌ন্‌স্‌ লবক কোর্স করিয়াছি, কিছুকাল অপেক্ষা করিলে কিপ্লিং মেরি করেলি কোনান ডয়েল ভিক্টোরিয়া

ক্রস এলা উইলকক্সও কোর্স করিব দেখিতে পাইবে। আমিই এন্‌ট্র্যান্সকে ম্যাট্রিকুলেশান বলাইয়াছি, কিণ্ডারগার্টেন আবিষ্কার করিয়াছি, কৃষিকলেজ কমার্শ্যাল কলেজ কারিগরি ও কলাশিক্ষার স্কুল খুলিয়াছি, বাঁকিপুরে খোদাবক্স পুস্তকালয় বসাইয়াছি, কাশীমবাজারের কৃষ্ণনাথের কীর্ত্তিরক্ষাকল্পে কলেজের নাম বদলাইয়াছি, সেকালে থ্যাকার স্পিঙ্ক কোম্পানীকে এবং একালে ক্যাম্ব্রে কোম্পানীকে বিশ্ববিদ্যালয়ের প্রকাশিত পুস্তকের কায়েমী প্রকাশক করিয়াছি। এস্ কে লাহিড়ী, ম্যাক্‌মিল্যান কোম্পানী ও ব্ল্যাকি এণ্ড সনকেও আমি নেকনজরে দেখি।

স্কুল-কলেজের মধ্যে আমি বিশেষ করিয়া শ্রীকৃষ্ণ পাঠশালায়, সংস্কৃত কলেজে, কটক কলেজ কটন কলেজে, কৃষ্ণনগর কলেজ কৃষ্ণনাথ কলেজে, ঢাকা কলেজ কুচবিহার ভিক্টোরিয়া কলেজে, ক্যাথিড্রাল মিশন কলেজ স্কটিশ চার্চ্চেস্ কলেজে, কেশব একাডেমি টি কে ঘোষের একাডেমিতে টিকিয়া আছি। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বহির্ভুক্ত কায়স্থ পাঠশালা ও

ক্যানিং কলেজেও আমি উকিঝুকি মারিতেছি। আবার মেডিক্যাল কলেজে ক্যাম্বেল স্কুলে আর জি করের স্কুলেও আমি। তক্ষশিলায় আমি ছিলাম, অক্সফোর্ড কেমব্রিজে কেয়স্ কলেজ ক্লেয়ার কলেজে, কর্পস্ ক্রিষ্টিতে, ক্ল্যারেণ্ডন প্রেসে, ক্রেভন্ ক্ল্যাসিক্যাল স্কলার-শিপে, কলেজ ক্যাপে আমি। আর কলিকাতায় ত আমি তুযোড় হইয়া বসিয়াছি। বকেয়া ভাইস্‌চ্যান্সেলার ব্রাহ্মণ আশুতোষ স্বয়ং সরস্বতী শাস্ত্রবাচস্পতি হইয়াও 'ক' অক্ষরের নাগাল পান নাই, কুলীন কায়স্থ সর্ব্বাধিকারী কিন্তু অক্লেশে আমাকে অধিকার করিয়া বসিয়াছেন। কিমাশ্চর্য্যমতঃপরম্!*

---

* 'দর্শন' হইতে এই পর্য্যন্ত 'ভারতী'র শ্রাবণ ও ভাদ্র সংখ্যায় (১৩২২) প্রকাশিত হইয়াছে। পরবর্ত্তী অংশ 'বিজয়া'র ভাদ্র ও আশ্বিন সংখ্যায় (১৩২২) প্রকাশিত হইয়াছে।

# রকমারি।

আমার 'চরিত্রানি বজ্রাদপি কঠোরাণি মৃদূনি কুসুমাদপি।' কেননা আমি করাল-কঠিন-কর্কশ-কমঠ-কঠোরেও আছি, আবার কম-কোমল-কমনীয়-কুসুম-সুকুমারেও আছি—বিকট বিকল কদর্য্য কুৎসিত রুক্ষ উসকোখুসকো বিটকেল কিম্ভূতকিমাকারেও আছি, আবার চমৎকারেও আছি—কুরূপ কাপুরুষেও আছি, আবার কষিতকাঞ্চনকান্তি কন্দর্পকান্তি, বা নব-কার্ত্তিকেও আছি—কালকুচ্‌কুচেতেও আছি, আবার টুক্‌টুকে বা টকটকেতেও আছি—জোঁকের মত কাল কন্যাতেও আছি, আবার সাকারা সুন্দরী ডানাকাটা পরীতেও আছি।

প্রকৃষ্ট উৎকৃষ্টেও আমি, নিকৃষ্ট অপকৃষ্টেও আমি। সঙ্কীর্ণেও আমি, প্রকীর্ণেও আমি, একত্রেও আমি, পৃথকেও আমি। একাকী, একক বা একেলায়ও আমি, (দোকলা'য়ও আমি), সকলেও আমি। বেবাকে, অধিকে, ঝাঁকে, 'কতকি'তেও আমি, আবার কতিপয়

কতকে কমে টুকু টুক্‌রা কণা কুটো কুচি কিছু কিঞ্চিতেও আমি। গজক্ষয়েও আমি, মূষিকবৃদ্ধিতেও আমি। কাঁচা কচি কষি কষো দরকচা ডব্‌কায়ও আমি, পাকাতেও আমি। হাল্‌কা পল্‌কা ভস্‌কা ফস্‌কা ঠুন্‌কোতেও আমি, আবার কায়েমী পোক্ত টেকসইএও আমি। সাবেকেও আমি, আধুনিকেও আমি। কার্য্যকালেও আমি, অবকাশেও আমি। অকষ্টবদ্ধ অবস্থায়ও আমি, নিষ্কণ্টক অবস্থায়ও আমি। স্বাভাবিক ঘটনায়ও আমি, আচম্‌কা বেমক্কা হঠাৎকার অবাক্‌-কাণ্ডেও আমি। বিকট প্রকট উৎকট সকল আকৃতি-তেই আমি। আমি ফাঁকে ফাঁকেও বেড়াই, আবার কাছে নিকটেও থাকি। আক্‌সার আমাকে পাইবে, আবার 'কালেভদ্রে' বা 'কালে কস্মিনে'ও পাইবে। কর্ত্তব্যকর্ম্মেও আমি, কুকার্য্যেও আমি। কাযের কথায়ও আমি, বাজে বকুনিতেও আমি। করুণ ও ভয়ানক, শুক্ল ও কৃষ্ণ, কীর্ত্তি ও কলঙ্ক, উপকার ও অপকার, কৃতজ্ঞ ও কৃতঘ্ন, অনুকূল ও প্রতিকূল, স্বাভাবিক ও কৃত্রিম, পক্ষপাত ও নিরপেক্ষতা, তিরস্কার

ও পুরস্কার, আবশ্যক ও অনাবশ্যক, ন্যাকা বোকা ও চালাক, কাচ ও কাঞ্চন, স্ফটিক ও হীরক, অট্টালিকা বা কোঠা ও কুটীর বা কুঁড়ে—উভয়ত্রই আমার সমভাব। আমার পক্ষে চাকুরি ও কুক্কুরী এক কোঠায় পড়ে।

পুরুষকার ক্ষমতা শক্তি এক্তিয়ার কেরামত কদর কের্দ্দানিতে আমি, আবার প্রাক্তন, কপাল বা কিস্‌মতেও আমি। কপট কুটিল কুচক্রী লোকের কৌশল কূটনীতি ফিকির চালাকি কারসাজি কোরকাপ জেলাপির পাক ফাঁকি ধোঁকায় আমি, আবার কুড়েমি বোকামি ন্যাকামিতে, ঝকমারী কসুর ভুলচুকেও আমি। আলোক প্রাপ্তিতে আমি, আবার কুসংস্কারেও আমি। কৃতী কৃতার্থ কৃতকৃত্য কৃতকার্য্য কৃতসঙ্কল্প কার্য্যকুশল করিৎকর্ম্মা অক্লান্তকর্ম্মা ক্রূরকর্ম্মা ডাকাবুকো লোকে আমি, আবার অন্যমনস্ক কিংকর্ত্তব্যবিমূঢ় আক্কেলগুড়ুম ভ্যাবাচ্যাকালাগা কম্‌বক্তায়ও আমি। আমি কখন অকুতোভয়, কাহাকেও কেয়ার বা দৃক্‌পাত করি না, কপাল ঠুকিয়া কাঠকবুল হইয়া কাযে লাগিয়া যাই ও সকল ধকল বা ঝুঁকি সহ্য করি, আবার কখন শক্তের

ভক্ত, করযোড়ে দাঁতে কুটা করিয়া কাকুতি মিনতি করি ও কসুর করিয়াছি বলিয়া নাকে খত দিই। নকিব চাটুকারে আমি, আবার স্পষ্টবক্তা উচিতবক্তায়ও আমি, বিচক্ষণে আমি, আবার বাতিকগ্রস্ত বিকৃত-মস্তিষ্কেও আমি। কোলাকুলিতেও আমি, কীলো-কীলিতেও আমি, ইংরাজী করিয়া বলিতে গেলে Kick cuff এও আমি, Kiss cuddle এও আমি। কাণমলা নাকমলা গলাধাক্কায়ও আমি, আবার কোলে করা কাঁধে করায়ও আমি—কেন না সকলই কর্ত্তার ইচ্ছা কর্ম্ম।

আকৃতি প্রকৃতি শিক্ষাদীক্ষা সঙ্কেত লক্ষণ রকম সকম কেতা কায়দা সকলই আমার কৃপায় পাও। অহঙ্কার অহমিকা দেমাক্ ঠসক ঠেকার চটক ঝলক জাঁকজমকে আমি, আবার অকিঞ্চন অমায়িক ভাবেও আমি। বীরের হুঙ্কার-টঙ্কারে আমি, আবার নারীর ঝঙ্কারেও আমি। আকুলি বিকুলি আক্ষেপক্ষোভে কষ্টক্লেশে কাতরকণ্ঠে করুণক্রন্দনে মন কেমন করায় আমি, আবার পুলক কৌতুক মস্করা ফচ্‌কেমি ন্যাকরায়ও আমি। ক্রোধে কোপে আমি, আবার উপেক্ষা ক্ষমা

তিতিক্ষা, স্তোকবাক্যে, কৃপাকরুণাদাক্ষিণ্য কুশল-কামনায়ও আমি। প্রতীক্ষা আকাঙ্ক্ষা কৌতূহল ঔৎসুক্যে আমি, আবার কুণ্ঠা শঙ্কা আতঙ্ক সঙ্কোচ সঙ্কট বিপাক আকাশপাতাল ভাবনা নাকাল আক্কেল হিড়িক বেগতিকেও আমি। ক্ষতি বা লোকসান করিতেও আমার যতক্ষণ, প্রতিকার করিতেও ততক্ষণ; আমি কখন কেঁদে কুরুক্ষেত্র করি, কখন হেসে কুটি কুটি হই।

অর্থকৃচ্ছ্র কাঙ্গালে ভিক্ষুকে আমি, আবার মুকিম ক্রীসস্ (Crœsus) লক্ষপতি কোটিপতি ক্রোরপতিতেও আমি। ব্যয়কুণ্ঠ কৃপণ কঞ্জুষ শাইলকে (Shylock) একাদশী বাঁড়ুয্যেয় আমি, আবার দাতাকর্ণেও আমি। কর্জ্জ করায় খাতকে আমি, ঠক্‌ডাকাতে, পকেট কাটায়ও আমি। কাংলাকাচ আমারই কল্লা, আবার কিঙ্কর কিঙ্করী, পরিচারক পরিচারিকা, চাকর চাকরানী, লোকলস্কর, কারপরদাজ তুরুকসোয়ার প্রভৃতি নিযুক্ত করা আমারই কেরদানি। রাজচক্রবর্ত্তীর মুকুট-ধারণ (coronation) ও অভিষেকে এবং কপালে রাজ-টিকা-প্রদানে আমি, জোরকপালের একাদশে বৃহস্পতিতে

আমি, আবার কাঙ্গালের কর্কট রাশিতে, ন্যাকরা কানি কৌপীন কম্বলেও আমি। কুবেরের ভাণ্ডার আমার খাসতালুক। কাযেকাযেই টাকাকড়িতে, কেতা কেতা কারেন্সি নোটে, কোম্পানীর কাগজে, চেক কাটায়, ব্যাঙ্কে কনকমুদ্রা, নিষ্ক বা আকবরীতে, শিক্কা টাকায়, টাকাটা শিকিটায়, রেজকিতে, একআনিতে, কপর্দ্দকে, এমন কি মেকি টাকায়, এককড়া কাণাকড়িতেও আমি ; তা টেঁকে, করচে, কোমরে, বুকপকেটে, নোটকেসে, ক্যাশবাক্সে, লোহার সিন্দুকে, যেখানেই রাখ। নিক্তির ওজনে কুঁচের ব্যবহার এবং শুক্তি হইতে মুক্তা ও গোলকণ্ডার আকর হইতে হীরক আবিষ্কার আমারই কর্ত্তৃক। সাতরাজার ধন এক মাণিক, কৌস্তুভ স্যমন্তক কোহিনূর হীরক মরকত সূর্য্যকান্ত চন্দ্রকান্ত নীলকান্ত প্রভৃতি মণিমাণিক্য আমারই কান্তিতে কমনীয়। অয়স্কান্ত বা চুম্বক আমারই আকর্ষণে মণিশ্রেণীর অন্তর্ভুক্ত হইয়াছে।

কুবাক্যে আমি মূর্ত্তিমান্—তা' সাধু-ভাষায় অকাল-কুষ্মাণ্ড কুলকলঙ্ক কাপুরুষ কপট কুটিল কামুক কৃতঘ্নই

বল, আর চলিত ভাষায় নেকা বোকা ভেকো বেআকুব আহাম্মক কাঁহাকা, বকাটে, কুচুটে কুমুনে, কুঁদুলে, ঠক, আকাশনাত্তে, এক-কাণ-কাটা, একলষেঁড়ে, একবর্গা, একরোকা, নিমকহারাম, হাড়পেকে, ডোকলা, ডেকরা ডোকরাই বল। নারীর কলহ কিচকিচি কাজিয়া কোন্দল কোলাহলে আঁটকুড়ি, শতেকখোয়ারী, কাঠকুড়ুনি, পোড়াকপালী, চোকখেগী, পাড়াকুঁদুলী, ছিঁচকাঁদুনী প্রভৃতি অকথা কুকথা কটূকথা কুঁজড়োকথায় আমি কম যাই না। কসম-কিরায়ও আমি আছি। (একথা যদি ঠিক না হয়, তবে মা কালীর দিব্যি!) ইহা ছাড়া, ত্যক্ত বিরক্ত বা দিক্ করা, কাবু করা, আক্কেল দেওয়া, চক্ষুঃদান, কড়কানি, বকুনি, কোঁৎকা, চাবুকেও আমি।

কোন গতিকে, যেন তেন প্রকারেণ, কায়ক্লেশে কষ্টে স্বষ্টে কোন কায করিলে আমার খাতির রাখিতে হইবে। এমন কি কুকার্য্য করিয়া তাহা স্বীকার না করিয়া, ন্যাকামি করিয়া, 'কবে, কখন্, কোথায়, কে বলিল' বলিয়া সারিয়া লওয়া আমারই শিক্ষায়। কিন্তু

সে যাহা হউক, কদাচ, কখনও, কুত্রাপি, কথঞ্চিৎ, কোন কার্য্য করিলে বা কোন কথা কহিলে আমাকে ঠেকান কঠিন। ফলকথা, অনেক শারীরিক ও অন্য রকম ক্রিয়ায় আমাকে পাইবে। সকল কালে কোন কিছু করিতে হইলেই আমাকে ডাক পড়ে। সাধুভাষায় ক্রন্দন কণ্ডূয়ন ভক্ষণ ন্যক্কার চীৎকার ফুৎকার হুঙ্কার ঝঙ্কার তিরস্কার পুরস্কার আবিষ্কার বহিষ্কার প্রভৃতি ত আছেই। গ্রাম্যভাষায় বকা, ঝকা, ডাকা, হাঁকা, ঢাকা, ঢোকা, ঠেকা, ঠোকা, বাঁকা, ছাঁকা, ঝোঁকা, ধমকান, কড়কান, ভড়কান, কাঁপা, কাঁদা, কাৎরান, কোঁতান, ককান, ডুকরিয়া বা ডাক ছাড়িয়া কাঁদা, চুমুক, চুমকুড়ি, জোকার ( উলু ), কাতুকুতু, চুলকান, কুলকুচি বা কুলি, ঢেকুর, ন্যাকার, হেঁচকি, কাঠবমি, ঢোক গেলা, তাকান, লুকান, উকি দেওয়া, কুক দেওয়া, লুকোচুরি, নাচাকোঁদা, ঘুরপাক দেওয়া, ধাক্কা দেওয়া, ঝাঁকান, ঝোঁকান, টপ্‌কান, কস্‌টান, কপ্‌চান, ঠোকরান, কামড়ান, কল্লান বা টেঁক বেরোন, শুকান, কুড়ান, কোপান, কোদলান, কাদান, কাটা, কোটা, কাচা,

কোঁচান, কচলান, কাড়া, কাঁড়া, কোরা, কামান, নিকান, চোকান, আঁকড়ান, আটকান, মটকান, চমকান, থমকান, ছটকান, ঠিকরান, চলকান, ফসকান, টক্কর লাগা, টনক নড়া, পেট কলকল কুলকুল কুনকুন কনকন করা, গলা কিটকিট করা, গা কুটকুট করা, ফোড়া কটকট করা, কোঁকোঁ করা, কোঁৎ করিয়া গেলা, কুপকুপ বা কপকপ করিয়া খাওয়া, ঢক্ করিয়া বা ঢুক্ করিয়া খাওয়া, কটাস করিয়া কামড়ান, ধিকিধিকি জ্বলা, ঠকঠক করিয়া কাঁপা, কটমট করিয়া তাকান, কুড়মুড় করিয়া চিবান, দাঁত কিড়মিড় করা, চোক কড়কড় করা, বালি কিচকিচ করা, কিচিরমিচির করা, ক্যাঁকো করা, ক্যাচ করিয়া বা কুচ করিয়া কাটা, ক্যাঁটক্যাঁট করিয়া বলা, ঠক্ঠক্ ঠুক্ঠুক্ টিক্টিক্ টক্টক্ ঝিক্মিক্ ঝক্মক্—যাক্, এই ঢেঁকির কচকচানির তালিকা দিয়া আর কাঁহাতক কর্ম্মভোগ করিব ?

---

# প্রকৃতি।

প্রকৃতির দিকে তাকাইয়া দেখ, ঊর্দ্ধে আকাশে আমি, নিম্নে মৃত্তিকায় বালুকায় আমি। প্রকাশ্য দিবালোকে আমাকে দেখিতে পাইবে, পরিষ্কার চন্দ্রালোকে নক্ষত্রালোকে আমাকে দেখিতে পাইবে, আবার কুয়াশায় অন্ধকারেও আমাকে দেখিতে পাইবে! অর্ককিরণে আমি, আবার জোনাকীর আলোকেও আমি। সুধাকরের কৌমুদীতে আমি, শশাঙ্কের কলঙ্কেও আমি। সকালবেলায় আমি, বিকালবেলায়ও আমি। দক্ষিণা হাওয়ায়, দমকা বাতাসে, কালবৈশাখীতে, ঝটিকায়, ভূমিকম্পে, উল্কাপাতে, কুলিশের কড়কড় শব্দে, চপলাচমকে বা চিকুরের চিকমিকে আমার অস্তিত্ব অনুভব করিবে। শুক্‌নো সড়কে আমি, পঙ্ককর্দ্দমেও আমি। জলকল্লোলেও আমার সাড়া পাও। কোথাকার জল কোথায় যায় তাহার ঠিকানা নাই, সে আমারই হিড়িকে। কলরব কোলাহল কলকল কুলুকুলু প্রভৃতি

নানাশব্দে আমি, শুক্লকৃষ্ণ রক্ত কপিশ কর্ব্বুর কটা ফিকে ফ্যাকাসে প্রভৃতি হরেকরকম রংএ আমি।

বৃক্ষলতা পশুপক্ষী প্রভৃতির ভিতরও আমি ফাঁক পাইলেই প্রবেশ করি। পাকুড় নাকুড় প্রভৃতি মহা-বৃক্ষে, আমলকী বিভীতকী হরীতকী নারিকেল গুবাক কাঁঠাল প্রভৃতি ফলবান্ বৃক্ষে, কাশকুশ প্রভৃতি তৃণে, কণ্টিকারি কালকসুন্দে কাঁটানটে কচা পাথরকুচো শিঁয়াকুল আলকুশী ওকড়া কসাড় লটকান মাকাল কুঁচ প্রভৃতি আগাছায়, কামিনীধান কনকচুর বাঁকতুলসী তুধকলমা ও বুকরী চাউলে, কাঁওন মকাই কৃষ্ণতিল কৃষ্ণমুগ কালীকলাই ঠিকরী তেপেকে কুরুৎকলাই ইত্যাদি খন্দকুটোয়, স্কন্দমূলকে, সাকরকন্দ আলুতে, কেসুরে, আকের টিকলিতে, বাঁশের কোঁড়ায়, কলার কাঁদিতে, শাক কচু কাঁচকলা কদু কুমড়ো বাকার করোলা কাঁকুড় কাঁকরোল প্রভৃতি তরকারীতে, চুকোপালং কুল কয়েদবেল করমচা কামরাঙ্গা কাগজীলেবু প্রভৃতি টক জিনিষে (করকচ যোগে), কমলালেবু লকেটফল কিসমিস মনক্কা মস্কাট কলসীখেজুর প্রভৃতি মেওয়া

ফলে, আমি বিরাজ করি। আমারই কল্যাণে, ক্ষীর-কাঁঠাল ও কলমের আম পেটুক লোকের পক্ষে উপাদেয়। আমারই গুণে কাঁঠালে কলা কুলপিং কলা কানাইবাঁশী কলার সাহেবলোকের কাছে কদর। কাশীর কুলে পোকা আমারই কারসাজীতে। কীলিয়ে কাঁঠাল পাকান, পাকাকলা পাওয়া, কাঙ্গালকে শাকের ক্ষেত দেখান, বাঁশের চেয়ে কঞ্চি দড়, বারো হাত কাঁকুড়ের তের হাত বীচি, এসব আমারই কীর্ত্তি।

কুসুমকাননে, অশোককিংশুকে, কদম্বকেতকীতে, কুন্দচম্পকে, কুসুন্তকুটজে, কুরুবক-করবীরে, নাগকেশর-কনকচম্পকে, কুমুদকহ্লার-কমল-কুবলয়ে, কামিনীবকুল-মল্লিকা-শেফালিকায়, কৃষ্ণকলি কৃষ্ণচূড়ায়, আকন্দমুচুকুন্দে, বাকসে, কলিকা ফুলে, ঝুমকোলতায় আমার অধিষ্ঠান। কুসুমেও আমি, কণ্টকেও আমি। কুঞ্জ-নিকুঞ্জে, কেয়ারি করা কৃত্রিম কাননে, কেসরে কিশলয়ে, কোরকে কলিকায়, শিকড়ে, কাণ্ডে, স্তবকে স্তবকে বা থকায় থকায় আমি বিরাজ করি। মকরন্দেও আমার গন্ধ পাও। আমারই স্পর্শে ক্রোটন অর্কিডের বাহার।

কাঠমল্লিকার দুইধারে থাকিয়াও সুঘ্রাণ দিতে পারি নাই এই আক্ষেপ রহিল। আকাশকুসুমও আমার চক্ষুর অগোচর নহে।

পক্ষীর দলে—কাকবকে, চক্রবাক-মৎস্যরঙ্কে চটক-পেচকে, ডাহুক পানকৌড়ী কাঁদাখোঁচায় আমার খোঁচা আছে। শকুনি কাঠঠোকরায় আমার ঠোকর সহিতে হয়। পক্ষীর কোটরে বা কুলায়ে আমার দর্শন পাইবে। কপোত বা কবুতরের বকবকমে, কাকাতুয়ার চীৎকারে, কাকের কাকা ডাকে, শালিকের কিচিরমিচিরে, কুক্কুটের কক্‌কক্‌রবে, পিক বা কোকিলের কুহুতানে, শুক-শারিকার মুখে কৃষ্ণ-রাধিকার কথায়, চাতকের ফটিক-জলে, চকোরের কৌমুদীপানে, বউকথাকও ও চোক গেল পাখীর বুলিতে আমিই মুখর। কুহু কেকা কূজন কাকলী সকলই আমার কলরব। কাকে কোকিলে কোন কথা জানে না, কাকে কাণ লইয়া যায়, কাকের বাসায় কোকিলের ছা, কাকের মুখে কোকিলের রা— এসব আমারই কারসাজী।

জীবলোকে আরও অনেক ক্ষেত্রে আমি আছি

পোকামাকড় ক্রিমিকীটেও আমার লক্ষ্য আছে। মশক-মক্ষিকা কেঁচো কেন্নো কাঁকলাস মাকড়সা টিকৃটিকি চামচিকে জোঁক কাঠপিঁপড়ে কাণকোটারি উকুন নিকি তাহারা সাক্ষী। কুঁয়েসাপে আমি, কালান্তরের কেউটের কুলোপানা চক্রেও আমি। সাপের কামড় বা কাটি ঘা আমারই কাণ্ড। তক্ষক আমার অসীম ক্ষমতার প্রত্যক্ষ সাক্ষী। মাকড় মারলে ধোকড় হয়, আমারই কৌশলে।

জলচরের মধ্যে—কুমীর কাছিম কাঠুয়া কাঁকড়া শামুক শুশুক বা সাধুভাষায় কুম্ভীর বা নক্র, কচ্ছপ বা কূর্ম্ম, কর্কট বা কুলীরক, শম্বুক ও শিশুক আমার কৃপা-পাত্র। সিন্ধুঘোটকও আমাছাড়া নহে। কৈ কুঁচে পাঁকাল কালবোস কাতলা ভেটকি প্রভৃতি মৎস্য আমার নেকনজরে পড়িয়াছে। কুনো কোলা কটকটে তিন-রকম ভেকের মকমকেই আমার সাড়া পাইবে। কূপ-মণ্ডুকের আগেপিছে আমি খাড়া পাহারা দিই।

স্থলচরের মধ্যে, উল্লুক ভল্লুক আমার উপর ভর দিয়া দাঁড়ায়। মূষিক গন্ধগোকুলা হইতে বৃককরি-

কেশরী মর্কট বা কপি পর্য্যন্ত আমার অধিকারভুক্ত। কেঁদো বাঘে, খেঁকশিয়ালিতে, কুকুর-মেকুরে, ডাল-কুত্তায়, বকনা গরুতে, কৈলে বাছুরে, বকরা-বকরীতে আমি। আমারই কৃপায় কাল গরুর দুধ মিষ্ট। আমিই কাঠের বিড়ালকে দিয়া ইঁদুর ধরাই, ঘোটককে কদমে চালাই। নকুলকে নেউল, শূকরকে শূওর, শশককে খরগোস, শল্লকীকে শজারু, ঘোটককে ঘোড়া, শাবককে ছানা, বলিয়া কেন আমাকে ফাঁকী দাও? কুকুরকীর্ত্তনে বা খেঁকি কুকুরের কেঁউ কেঁউ ক্রন্দনে আমিই প্রকট হইয়াছি, কুকুরকুণ্ডলী আমিই পাকাইয়াছি, ধোপীকা কুত্তাকে না ঘরকা না ঘাটকা আমিই করিয়াছি। কুকের আড়গোড়ায়, বৈঠকখানার হাটে, আমার সাক্ষাৎ পাইবে। আবার গুহ্যক কিন্নর, যক্ষ-রক্ষঃ, রাক্ষসখোক্ষস, ডাকিনী শাকিনী বা শাকচূর্ণী, কাণকাটা বা কাঁধকাটা, হোঁদলকুৎকুতে প্রভৃতি কিম্ভূতকিমাকার জানোয়ারও আমারই কীর্ত্তি।

---

## সমাজ ও সংসার।

জাতিকুল-বিচারে আমার কৃতিত্ব অস্বীকার করিতে পারিবে না। ইংরাজী Clan, caste, creed, আমার কীর্ত্তি। ককেশিয়ান জাতির প্রাধান্য আমারই প্রভাবে; ইয়াঙ্কিজাতির উন্নতির মূলেও আমি; কেণ্ট শক গ্রীক তুরকী কূর্দ্দ ক্যালমক কপ্‌ট্‌ কাফ্রী প্রভৃতি জাতির মধ্যে আমাকে পাইবে। কোচ কোল কুকী প্রভৃতি অসভ্য অনার্য্য জাতির মধ্যেও আমার গতিবিধি আছে।

বৈদিক ও কান্যকুব্জ ব্রাহ্মণের শ্রেষ্ঠতার নিদান আমি। শাকদ্বীপীয় ব্রাহ্মণও আমাছাড়া নহেন। আবার কুলীন ও কাপ, নৈকষ্য কুলীন ও কষ্টশ্রোত্রিয়, মৌলিক, ত্রিকুলে, কেশরকুনী, কাশ্যপ-কাঞ্জারী প্রভৃতি শ্রেণী বিভাগ আমিই করিয়াছি। আধুনিক কাঞ্চনকৌলীন্যেও আমি। কাশ্যপ গোত্রে ও উক্ত গোত্রজ দক্ষে আমি ভরাভর করিয়াছি। বন্দ্যবংশীয় কুলীনদের চক্রবর্ত্তী ও মুখবংশীয় কুলীনদের ঠাকুর উপাধি আমার প্রদত্ত। কুলজ্ঞের কুলুজী বা কুলপঞ্জিকা ও ঘটক-

কারিকা আমিই চালাইয়াছি, ঘটক-ঘটকী আমিই লাগাইয়াছি, বরকর্ত্তা কন্যাকর্ত্তার নিকট আনাগোনা আমিই করিয়াছি, 'কনে' আমিই দেখাইয়াছি—তা কাল কুৎসিতই হউক আর সাকারা সুন্দরীই হউক। *পাকা দেখা, যৌতুক, বরদক্ষিণা আমার ব্যবস্থা, করুণে কন্যা, কন্যাশুল্ক ও বরবিক্রয় আমারই কুকীর্ত্তি, বিবাহ-ক্রিয়ায় লক্ষ কথায় সমাপন আমারই নিরূপণ। নিকা-তালাক আমারই কেরামতে।

ক্ষত্রিয়ে আমি, ক্ষেত্রীতে আমি, কায়স্থে আমি, কামার কুমারে আমি, কাঁসারি সেকরা কুরি মালাকারে আমি, নবশায়কে আমি, কৈবর্ত্তে আমি, কলুতে আমি, কুর্ম্মি কাহার কাওরায় আমি, কসাইএ পর্য্যন্ত আমি। বর্ণসঙ্করেও আমি বাদ যাই না। ধোপা নাপিত বেণে ময়রা শুঁড়ীকে রজক পরামাণিক বণিক্ মোদক শৌণ্ডিক বলিয়া ডাকিলে আমি পিছু পিছু ছুটিব। পাঠক নায়ক চক্রবর্ত্তী অধিকারী ঠাকুর কুশিয়ারি পাক-ড়াসি কাঞ্জিলাল মাষচটক বকসী সরকার শিকদার চাকলাদার চাকী কর ঠাকুরতা পুরকাইত মল্লিক বসাক

প্রভৃতি রকমারি বংশোপাধিতে আমি স্থান করিয়া লইয়াছি।

সকুল্যে আমি, কুটুম্ব-সাক্ষাতে আমি, রকম রকম সম্পর্কে আমি। বাপকে জনক বলিয়া ডাকিলে আমার আমলে আসিতে হইবে। 'খোকার অমুক' বলিয়া কুলবধূর কথার ছলও আমার শিক্ষা। শ্যালক শ্যালিকা বৈবাহিক বৈবাহিকীতে, আদরের ডাক কাকা কাকীতে, ঠাকুরদাদা ঠাকরুণদিদিতে, ঠাকুমাতে ঠাকরুণে (শ্বাশুড়ী), ঠাকুরপো ঠাকুরঝী ঠাকুরজামাইয়ে, বড়কুটুম্বে, সরকারী মামায়, আমি বিরাজ করিতেছি; বৌকাঁটকী শ্বাশুড়ীতে, কুমড়োকাটা বড় ঠাকুরেও আমার সাড়া পাইবে। বিপত্নীকে আমি, অপুত্রকে আমি, দত্তকে ভিক্ষাপুত্রে আমি, এমন কি আগন্তুকেও আমি।

কচিকাচা খোকাখুকী বালক বালিকা কিশোর কিশোরী লেড়্কা লেড়্কী ছোক্‌রা ছুক্‌রী সকলকেই লইয়া আমি ঘর করি। যুবকে আমি, কন্যাকালে আমি। ষোড়শী যুবতীরা আমার তোয়াক্কা রাখেন না, তাই আমি ক্রুর হইয়া কুড়ীতেই বুড়ী করিয়া দিই।

ডবকা বয়সে আমি, আবার বার্দ্ধক্যেও আমি। যাহার তিনকাল গিয়া এককালে ঠেকিয়াছে, সেও আমার বশীভূত। এত কথায় কায কি, কুপোকাৎ হওয়ায়, অক্কা পাওয়ায়, শিঙ্গা ফোঁকায়, বা সাধুভাষায় পরলোকপ্রাপ্তিতেও আমাকে আটকাইতে পারিবে না।

কোন ব্যক্তির অসাক্ষাতে তাহাকে চিঠি লেখায়, রোকায়, Correspondenceএ, সেবক, আশীর্ব্বাদক, আজ্ঞাকারী, শুভাকাঙ্ক্ষী, কল্যাণবর, মদেকসদয়, স্বধর্ম্ম-প্রতিপালিকা, শ্রীচরণকমলেষু প্রভৃতি রকম রকম পাঠে, ঠিকানায়, সাকিম বা মোকামে, ডাকঘরে, টিকিট পোষ্টকার্ডে, প্যাকেটে, বুকপোষ্টে আমায় পাইবে। আমারই চক্রান্তে মনিঅর্ডারের কুপনে কালীর স্বাক্ষর ভিন্ন গ্রাহ্য হয় না।

---

# শরীর ও সাজসজ্জা।

লোকের কলেবরে কতস্থলে আমাকে পাইবে। মস্তকে চিবুকে, কপালে কপোলে, স্কন্ধে কণ্ঠে, কফোনিতে, কটিতে কুক্ষিতে, কক্ষে বক্ষে, কোষ্ঠে প্রকোষ্ঠে, অনামিকা কনিষ্ঠায়, অঙ্কে বা ক্রোড়ে বা চলিত কথায়, কোলে কাঁধে বুকে কাঁকে কোঁকে কলিজায় আমি। মস্তিষ্কে আমি, অন্তঃকরণে আমি, রক্তে আমি, চক্ষুঃ কর্ণ নাসিকা ত্বকে আমি; জিহ্বায় প্রত্যক্ষভাবে না থাকিয়াও পরোক্ষভাবে কটুতিক্তকষায়-স্বাদ আমিই পাওয়াই। আবার অধিক অম্ল বা মিষ্ট খাইলে মুখ টকিয়া যায়, সেও আমারই ফাঁকী। নাকে সোঁক আমারই কৃপায়। শুক-নাসিকায়, টিকল নাকে, আমিই খাড়া হইয়া আছি। হাতকে কর বলিয়া, চুলকে কেশ বলিয়া, গাকে কায় বলিয়া, আমার ও সাধুভাষার মান রাখ না কেন?

'যেনাঙ্গেনাঙ্গিনো বিকারঃ' সেখানেও আমাকে পাইবে। কাণা কালা কুঁজো কুঠে মাকুন্দ কটাচোখো

বা বিড়ালাক্ষী আমার সাক্ষী ! মূকও আমার গুণ গায় ! কোঁকড়ান বা কুঞ্চিত কেশকলাপে আমার কেমন বাহার খুলিয়াছে দেখ দেখি ! আক্কেলদাঁতে, ফোকলাদাঁতে, কিণাঙ্ক বা কড়াপড়ায় আমি, কচড়া কালশিরেয় আমি, ফোস্কা নোকসা ফুসকুড়ি চুলকানিতে আমি, পাঁকুইএ আমি। কৃশ ক্ষীণ ক্ষুদ্র সূক্ষ্ম শুষ্ককায়ে আমি, প্রকাণ্ড কলেবরেও আমি; শুক্লকেশে বা পাকা চুলে আমি, আবার কাঁচা চুলেও আমি। টাক পড়িলেও আমার হাত হইতে অব্যাহতি নাই। মুচকি হাসিতে আমি, করতালিতে আমি, যুক্তকরে আমি, আবার কষ্টহাসি কাষ্ঠহাসিতে কাষ্ঠনকুতায়ও আমি।

আমিই কুসুমকোমলা কুলকামিনীর বঙ্কিম কটাক্ষে কালকূট ঢালাই (কবির কথা কি অলীক ?), দক্ষিণা হাওয়ায় অলক নাচাই, চিকুরকুন্তলে কুন্তলীন অলোকা ম্যাকাসার রিফাইনড্ ক্যাষ্টর অয়েল মাখাই, কবরীতে কুসুম পরাই, কাঁকে কলসী দোলাই, নাকে মুক্তার নোলক ঝোলাই, চোখে কাজল ও চরণকমলে অলক্তক-রাগ লাগাই, মস্তকে মুকুট, কর্ণে কুণ্ডল, কণ্ঠে কণ্ঠী,

করকিশলয়ে কঙ্কণ, কটিতটে কাঞ্চী ও শ্রীপদকোকনদে কিঙ্কিণী চড়াই। ইহা ছাড়া কাঁটা কাণবালা ঝুম্‌কো মাকড়ী, চিক কণ্ঠমালা নেক্‌লেস কেবল-হার, কড় বাঁক কাঁঠিপয়লা মুড়কীমাদুলী নারকেলফুল, বাঁকমল চুটকী, এ সকল অলঙ্কার বানাইতে ও সেকরা ডেকে মোহর কেটে বালকবালিকার কোমরপাটা গড়াইতেও আমি। কেমিক্যাল ইলেক্ট্রোর অলঙ্কার আমার কারসাজি।

নারীর জ্যাকেট পেটিকোটে ক্রেপের কাপড়ে, কাঁচলিকষণে, বোরকা ও কাপড়ের কানাতে আবরু রক্ষায়, আমি। ঢাকাই চন্দ্রকোণা কল্‌মে প্রভৃতি রকম রকম কাপড়ে আমি, কস্তা কালা কল্কা কুঞ্জদার কুঁচ কোকিল প্রভৃতি রকুম রকম পাইড়েও আমি। ক্ষৌমবস্ত্র, চীনাংশুক, কিংখাব ( চুমকীবসান ), মটকা, কোরা, কাশীর সিল্ক, সবই আমার টানাপড়েন। পুরুষের কাঁচি ধুতিতে, কোরা কাপড়ে, কোঁচান কাপড়ে, কাঁধকাটা কাপড়ে, কাছা কোঁচা দেওয়ায়, মালকোঁচায়, কাচা পরায়ও আমি। পুরুষের পোষাকে —লংক্লথের কামিজ মায় ডক বা কেম্‌রিকের কফ,

কোট ওয়েষ্টকোট ক্যাপ কেপ কলার নেকটাই, পকেট, কমফর্টার, সক (Sock), ষ্টকিং, অথবা সেকেলে কাবা আচকান চাপকান, সকলই আমি সরবরাহ করি। ছাটকাট, ঝোঁকা দেওয়া, ঝাঁকোরে পোষাক কেনা, সবই আমার কৌশলে। বালকবালিকার ফ্রক নিকার-বকারে ত আমি আছিই, আবার পিনাফোরকে পেনিফ্রক করিয়া দলে টানিয়াছি। ক্রোমোলেদার বা বকস্কিন (buckskin) বা ক্যাম্বিসের পাদুকায়, কে এম দাসের চর্ম্মচটিকায় ( ! ), আমি পড়িয়া আছি। ক্রীম, কব্রা, ব্ল্যাকিং, ব্ল্যাঙ্কো, ব্রঙ্কোয় আমি চিক্‌চিক্‌ করি। কুঙ্কুম-কস্তুরীর আদর আমার প্রাসাদাৎ। বাবুসজ্জায় আমিই ম্যাকেভের ঘটিকার সঙ্গে টেঁকে বা পকেটে ঢুকিয়াছি, আমিই চেনে লকেট হইয়া ঝুলিয়াছি, আমিই সিল্কের রুমালে ওডিকলোন কাশ্মীর বোকে মাখাইয়াছি, আমিই চতুর্থ পক্ষের বালিকা বধূর কর্ত্তার পাকা চুলে কলপ লাগাইয়াছি।

---

# গৃহস্থালী।

এইবার ঘরগৃহস্থালীর কথা পাড়িব। কক্ষ, প্রকোষ্ঠ, চক, কোঠা, কুঠরী, খাসকামরা, কামরা, কাশ্মীরী বারাণ্ডা, রোয়াক, বৈঠকখানা, কম্‌পাউণ্ড, ডাকবাংলা সব আমিই প্রস্তুত করিয়াছি। অট্টালিকা ও কুটীরে আমি ভেদ করি না। আমি ইটটালিতে নাই কিন্তু পাটকেলে আছি, চূণে নাই কিন্তু সুরকিতে আছি; কাদা বা পাক দিয়া কাঁচা গাঁথুনি, সুরকি দিয়া পাকা গাঁথুনি, মেকি ও রেক্তার গাঁথুনি, চূনকাম, কলি ফিরান, সবই আমাকর্তৃক। আবার কঞ্চী কাবারী বাকারী দিয়া কুটির প্রস্তুত করা, মুট্‌কা মারা আমারই কায। আমি ঘরের কোণেকাণাচে, খিড়কিতে ফটকে, উকি-ঝুকি মারি, কড়িকাঠে বা কপাটে চৌকাঠে ঠেকি, শিকল শিকা তাক কুলুঙ্গি ব্র্যাকেট কার্ণিশ হইতে ঝুলি. শিক হুঁড়কো হুক পেরেক স্ক্রুপ লাগাই, আবার আমিই পড়োবাড়ী ঠেকো বা ঠেকনো দিয়া রাখি। আমি চৌকী কৌচ কেদারায় বসি. পালঙ্ক (পল্যঙ্ক) বা

তক্তাপোষে বা ( কেম্বিসে ঢাকা ) ক্যাম্পখাটিয়ায় শুই. টিকিংএর তাকিয়ায় ঠেস দিই, কম্বল তোসোক কার্পেট বিছাই, খোকাখুকির নেকরা কানি কাঁথা গোছাই।

গৃহস্থালীর বাক্স ডেক্স ট্রাঙ্ক মশক মটকি ক্যানিস্তার কড়া কেটলী চাকী চাকতী, কাঁসার বা কালাই করা রেকাবী কিরিচ কাঁসী চুমকীঘটী, কুঁজো কলসী হাঁড়ী-কুঁড়ী কেঁড়ে, কুনকে রেক কাঠা কৌটা কটোরা বারকোষ, কাঁচকড়ার জিনিষ, কাচের ফুকোশিশি কার্ব্বা, পিকদান পিক্রী কাণখুসকী কাঁকুই কাজললতা খড়কে কাঠী কেরসিনের কূপী ; কাঠ কোককয়লা কুচুলি করাতগুঁড়া ; ঢেঁকি কুলো, টোকা, কোদাল কুড়ূল কাস্তে কাটারী চাকু, পরামাণিকের ক্ষুরকাঁচী, কামারের উকো ও করাত, এ সকলই আমার হেফাজতে আছে। কূপ ও পুষ্করিণী কাটান, মাকু টেকো কাপাস চরকা লইয়া কাটনা কাটা, কুটনো কোটা, কাপড় কাচা, কাপড় কোঁচান, চাল কাঁড়ান, কাঠ কুড়ান, সকল কাযেই আমি। আমি না থাকিলে শুধু মধুতে চাক বাঁধিত না, শুধু বেলুনে চাকতীর

অভাব ঘুচিত না, বিনা চক্রে গাড়ী চলিত না, বিনা ফোকরে কড়িকাঠ ঝুলিত না।

আমি ঘোড়ার জিনলাগামে নাই কিন্তু রেকাবে আছি, ডুলি খাটুলিতে নাই কিন্তু পাল্কী বা শিবিকায় আছি, রথে নাই কিন্তু কর্ণীরথে আছি, যানে নাই কিন্তু শকটে আছি, গাড়ীর ভিতরে নাই কিন্তু কোচ-বাক্সে আছি, জাহাজ ষ্টীমারে নাই কিন্তু ক্রুজারে ডেকে ডকে ক্যাবিনে কাছিতে, আছি, রেলগাড়ীতে নাই কিন্তু লোকোমোটিভ এঞ্জিনে ও ব্রেকভ্যানে আছি, লগেজে নাই কিন্তু বোঁচকায় আছি, বোটে নাই কিন্তু নৌকায় আছি, ব্রিজ পুল পণ্টুন টনেলে নাই কিন্তু সাঁকোয় ক্যানালে লকে আছি, উটের গাড়ীতে গরুর গাড়ীতে নাই কিন্তু এক্কা ঠিকা কেরাঞ্চী রিক্স ট্র্যামকার মোটর কার ট্যাক্সিক্যাবে আছি, এক কথায়, সোজা পথে নাই কিন্তু বাঁকাপথে আছি। রেলকোম্পানীর কলের গাড়ীতে, ডাক গাড়ীতে, বিশেষ করিয়া কর্ড লাইনে গ্র্যাণ্ডকর্ড লাইনে, আমার সর্ব্বদাই গতিবিধি। কন্‌সেশান টিকিটে আমার প্রসন্নমূর্ত্তি,

কোলিশ্যানে আমার বিকটমূর্ত্তি। কোষ্টক্যানাল লাইন আমারই কীর্ত্তি। আমি আছি বলিয়াই নাবিক কম্পাসের কাঁটায় চক্ষুঃ রাখিয়া মাঝদরিয়ায় কূল কিনারা পায়।

---

# কলা।

কারুকার্য্যে, কারিগরে ও তাহার উপকরণে, ভাস্কর্য্যে, চিত্রকার্য্যে, কলায়, তৌর্য্যত্রিকে আমার অনুরাগ বিলক্ষণ : নাচাকোঁদায়, ঘুরপাক দেওয়ায়, আমি খুব রাজী। আবার নাচতে না জানলে আমিই উঠান বাঁকা বলিয়া সারিয়া লই। গায়ক-নর্ত্তক-বাদকে, কালোয়াতে, সাকরেদে, কেয়াবাতে, আঁকোর (encore) ক্যাপিট্যালে, কায়দা করতবে, গমকে, তুক্কায়, গানের কলিতে, কবিগানে, কীর্ত্তনে, মধুকানে, কলের গানে, বেকা রেকর্ডে, আমি মজ্‌গুল হইয়া আছি। একতালা, কাওয়ালি, ঠেকা, আড়াঠেকা, ফাঁকতাল প্রভৃতি তালে ও কানাড়া কালনেংড়া কেদারা ইমন-কল্যাণ দীপক প্রভৃতি রাগরাগিণীতে আমি মূর্ত্তিমান্। কর্কশকণ্ঠেও আমি, কিন্নরকণ্ঠেও আমি। ডঙ্কায়, টিকারা কাড়ায়, ঢাকে ঢোলকে, ঢাকের কাঠীতে, ঢোলকের কুড়্ তাকে, কাঁসীকাঁসর করতালে, রোশনচৌকীতে,

একতারায় এবং একর্ডিয়ন পিক্‌লু ক্ল্যারিওনেট প্রভৃতির কন্‌সার্টে আমিই পাড়া মাৎ করি।

হালকা হাসি, ইয়ারকি, ফুক্কুড়ি, মস্‌কারায় আমি পরিপক্ক। ক্রীড়াকৌতুকে আমার অপার আনন্দ। কুস্তির কায়দাকানুনে আমি, শীকারের লক্ষ্যে আমি, ক্রিকেট কপাটিতে হকিষ্টিকে আমি, অক্ষক্রীড়া কন্দুক-ক্রীড়ায় আমি, কড়িখেলায় আমি, পুত্তলিকা ক্রীড়নকে আমি। আবার কাণামাছি সিঁদূরটোকাটুকী নবীনতুরকী লুকোচুরী অষ্টাকষ্টি ইকড়িমিকড়ি ইস্‌কিমিস্‌কি প্রভৃতি ছেলেখেলায়ও আমি। পাশাখেলায় পাকা ঘুটি আমিই কাঁচাই, কচে বারো দান আমিই ফেলাই। দাবাখেলায় ছকে আমি, রোস্কায় আমি, নৌকায় আমি, কিস্তিতে আমি, কিস্তিমাতে আমি, অশ্বচক্রে আমি। গ্র্যাবু-খেলায় ইস্তককাবার ইস্কাবন টেক্কা ছক্কায় আমি, প্রেমারার কাতুরে আমি।

---

# আহার।

এইবার ভক্ষ্যভোজ্যের কথায় 'মধুরেণ সমাপয়েৎ।' ক্ষুধায় আমি, ভক্ষণে আমি, দক্ষিণ হস্তের ব্যাপারে আমি, পাকসাকে আমি, পাকপ্রণালীতে আমি, পরিপাকে আমি। সূপকার হালুইকর বামুনঠাকুর ঠিকা-বামুন (বাঁকুড়াবাসী) আমার হাতধরা, ইংরাজী (cook) কুক্ ত আমারই হাতে গড়া। কাঁটা চামচে ধরিলেও আমি হাতে লাগিয়া থাকিব। মলক্কাস হইতে মসলা আমদানী করিতে আমি মজবুত। মল্লিকের ইকমিক কুকারে আমার জয়জয়কার। আকা বা চৌকায় (উনানে), ছ্যাককলকলে, কুঁচকি কণ্ঠা গেলায়, আমাকে পাইবে। নিজের রান্না কেবল ঠাকুর ও কুকুরের ছাড়া আর সকলের কদর্য্য লাগে, সে আমারই চক্রান্তে! মুণ্কে রঘু ও আধমুণে কৈলাস আমারই কল্যাণে কীর্ত্তিমান্।

আমি চর্চ্চরী সস্‌সরী ঘণ্ট ডালনা ডাল ভাজা ঝাল ঝোল অম্বলে নাই বলিয়া শঙ্কিত হইও না, শাকসুক্তায়

( বিশেষ করিয়া কন্‌কার শাক কলমীর শাক কচুর শাক ঢেঁকীর শাকে ), রকমারী তরকারীতে, ধোঁকার ঝালে, কলাইএর ডাল ও টকে রহিয়াছি। আবার আমি লুচি পুরী রুটী পরোটা শিঙ্গারা পাঁপরে নাই বলিয়া কষ্টবোধ করিও না, ছকা শাকভাজা কুমড়ার তরকারী কচুরী নিমকীতে রহিয়াছি। আমি চাটনী আচারে নাই বলিয়া মনঃক্ষুণ্ণ হইও না, নুনকুল কাসুন্দীতে আছি। আমি চাউলে নাই কুঁড়োয় আছি, ময়দায় নাই চোকোলে আছি, ধনে সর্ষে হলুদে নাই, লঙ্কা কালাজিরেয় আছি। চন্দ্রকোণার মটকীর ঘী আমারই জন্য উৎকৃষ্ট। ফুটকড়াই মুড়কী ও মকাইএর বা কনকচূর ধানের খই, আমারই যোগাড়ে প্রস্তুত হয়। টাট্‌কা চা'ল কড়াই ভাজা ও পকোড়ী ভাজা আমারই কল্যাণে কুড়মুড় করিয়া খাও। ক্ষুধার চোটে কাঁজী ও কড়কড়া ভাতও পড়িতে পায় না। সাহেবী ধরণে বিস্কুট কেক্ চকোলেট কম্‌ফিটস্‌ও সুযোগ পাইলে আমার বাদ যায় না। পক্ষান্তরে, কপি কড়াইসুটী কাতলার মুড়ো দিয়া কালিয়া, কাবাব শিককাবাব কোর্ম্মা কোপ্তা কারি

কাটলেট এসবই আমি সরবরাহ করি। আর কাণে কাণে আর এক কথা কহি—নিষিদ্ধ কুক্কুটমাংস আমারই সংস্পর্শে সুমিষ্ট।

স্বকর্ম্মজ্ঞ বিদূষক বা ঔদরিক ব্রাহ্মণের চিরপ্রিয় মিষ্টান্নের কথা যদি তোল, তবে মুক্তকণ্ঠে বলিব যে, সেকেলে মানকরের কদমা, কাটাফেণি, তিলকুটো, কটকটে পক্কান্ন লড্ডুক মোদক পিষ্টক আস্‌কেপিটে সরুচিকুলি, কাঁওনের পায়েস হইতে ঢাকার পাতক্ষীর, যোড়াসাঁকোর ক্ষীরমোহন, ক্ষীরখণ্ড ক্ষীরেলা, কাঁচা-গোল্লা অবাক্‌সন্দেশ লেডিকেনি রসকদম্ব কালজাম আইসক্রিম বা কুলপিবরফ পর্য্যন্ত কিছুতেই আমার অরুচি নাই। অভাবে শর্করা, মিছরির কুঁদো, মিছরির সিরকাতেও আপত্তি নাই। আহারের পূর্ব্বে কাফি কোকো পিকো টী কন্‌ডেন্‌সড্‌ মিল্ক প্রভৃতি অনুপান, আহারান্তে কর্পূরবাসিত বা ক্যাওরার জলপান ও পাণের সরঞ্জাম কেয়াখয়ের কাবাবচিনি কর্পূর গুবাক প্রভৃতি কখনই অগ্রাহ্য নহে। পানের পিক ফেলিতেও আমি কম ওস্তাদ নহি।

মুখশুদ্ধির সঙ্গে সঙ্গে ধূমপানের ব্যবস্থাও আমার আছে। মিঠাকড়া তামাক গুড়ুক কলিহুকা, হুকা-কলিকা, বৈঠক সটকা, টীকে কয়লা, ঠিকরে ছিচকে, চকমকি, দীপশলাকা বা দীয়াশলাইএর কাঠি—সবই আমার যোগাড় আছে। আবশ্যক হইলে শুকা দোক্তা গঞ্জিকা কালাচাঁদ কোকেন ও হুইস্কি এক্কা পর্য্যন্ত পৌঁছাইয়া দিতে পারি। কিমধিকমিতি!

( নিষ্ক্রান্ত )

## গ্রন্থকারের অন্যান্য পুস্তক।

| | |
|---|---|
| ফোয়ারা ( রেশমী কাপড়ে বাঁধাই ) | ১৲ |
| অনুপ্রাস (হরগৌরীর মূর্ত্তি ত্রিবর্ণে মুদ্রিত) | ॥০ |
| ব্যাকরণ-বিভীষিকা ( ২য় সংস্করণ ) | ।৵০ |
| বাণান-সমস্যা | ⁄০ |
| সাধু ভাষা বনাম চলিত ভাষা | ৵০ |
| ছড়া ও গল্প ( শিশুপাঠ্য ছবির বই ) | ।০ |
| আহ্লাদে আটখানা ( ,, ,, ) | ।/০ |

প্রাপ্তিস্থান—

বঙ্গবাসী কলেজ স্কুল বুকষ্টল

২৫।১ স্কট্ লেন, কলিকাতা।

